যেখানে বীজ পড়ে অঙ্কুর তৈরি হয়
সেখানে কেমন ক'রে নামব ?

## দগ্ধ দিনে

টগর চুঁইয়ে চুঁইয়ে রোদ ঝরছে
টকটকে রোদ জবার ঝুমকোয়
আমি ছায়া খুঁজছি
তোমার গলার স্বরে,
আমার ঘুমের স্তরে স্তরে বিছোনো
তোমার কথা
কথা থম্‌কে গেলে আচ্ছন্ন
কান্নায় ভাঙো
তখন আমার মধ্যে তুমি ছড়িয়ে যাও
দুলতে থাকো
জলের নিচে যেমন আব্‌ছা উদ্ভিদেরা দোলে
আর তোমার হাসি থেকে উদ্গত রাত্রি
যেন এক ঝর্না
আমি শ্যাওলা-ঢাকা ঠাণ্ডা পাথরের মতো আবিষ্ট,
তোমার স্বরে আমার শান্তির আস্বাদ।

দুঃখ আর আনন্দের ঝঙ্কার
দাবদাহ জুড়িয়ে,
পাখির নীড়ে ফেরার শব্দ
আশ্রয় শান্তি বেদনার দোলা
দিনের একান্তে ছায়া আরো ছায়া
আমার স্নায়ু ছেয়ে তোমার স্বর।

তোমার গলার অন্ধকারে
রহস্যের পর রহস্যের সৃষ্টি।

## এর পর

বাগানে ফুলের আভায় চমৎকৃত মুখ
আর কথার ঝুমুর,
অনর্গল শরীরের ঢেউ
পরিষ্কার হাওয়ায় পল-কাটা,
মনের বাঁকা পথ আলোর তোড়ে ভেসে গিয়েছে
আলোয় ভাসছে মেয়েরা
তাদের গালে গলায় স্তনে উরুতে স্বচ্ছ দিন
তাদের ঘিরে নাচ
যেন পেখম মেলেছে আলো,
পাপড়ি আর পাতার ঝাড়
চোখের পদ্মপলাশ
চিকন বাহার কোণে কোণে ঠিকরোয়!

মাটির ভিতর থেকে ছিঁড়ে-যাওয়া দিন
সব ভাবনার বাইরে আলগোছে ধরা।

এর পর বাঁচবার সময়।

দিনের এই ভঙ্গুর পাত্রটা এখনি খানখান হবে
আর সে-ঝঞ্ঝনা অন্ধকারের মধ্যে দিয়ে ছড়াবে
বিস্মরণের সীমা পার হ'য়ে ছড়াবে
একেবারে হৃদয়ের তল পর্যন্ত
তারই রেশ ধ'রে বুড়ী পৃথিবী কতকালের গান ধরবে
ধুলোয় ধুলোয় শিকড়ে।

আবার আমাদের ঘর
আবার আমাদের রক্তে মাটির কল্লোল।

## ঝড়ের কেন্দ্রে

আমরা ঝড়ের কেন্দ্রে বসলাম
এখানে সুস্থির হওয়া যায়
সামনের সীমানা পার হ'য়ে
আলোড়নের পথগুলো ছড়িয়ে যেতে থাকুক
এখানে চলুক আমাদের গল্প ;
ওই ঘরছাড়া ছেলেটার মুগ্ধ চোখ দ্যাখো
মনে হয় যেন ঘুমিয়ে ঘুমিয়ে কল্পনার রাজ্যে পৌঁছে গেছে
অন্ধকারে মাথা রেখে এমন উজ্জ্বলতা পেয়েছে ও।

আমরা বলি এক শান্ত আকাশের কাহিনী
যেখানে আমাদের ঘরকন্নার পৃথিবী
স্থির দীপ্তি দেয়,
আমরা তুফানের পরের কাহিনী বলি
যখন গাছপালা ক্ষেত প্রলয়ের জলে ধোয়া
নতুন মাটি দিয়ে সমস্ত ইচ্ছার মূর্তি তৈরী হয়
বীজ ফেটে ফেটে শস্য জন্মানোর সঙ্গে
নানান্ রঙের দিনগুলো জন্মায়।

ঘরছাড়া ছেলেটার চোখে তন্ময়তা দ্যাখো
যেন মার দিকে শেষবার তাকিয়ে আবিষ্ট হ'য়ে আছে
যেন এই কাহিনীতে ওর ফেরবার ঘর গ'ড়ে তোলা হল
ওর সেই মাটির পিদ্দিম থেকে রোশনাই জ্বালিয়ে রাখা হল
আমরা একসঙ্গে বসেছি

আচ্ছন্ন পৃথিবীর শিয়রে হাত রেখে ডাকছি
রূপকথার স্বরে,
তাকে ঝড়ের পাখায় উড়িয়ে নিয়ে যাব বলছি।

## এখন খোলা আকাশ

চাঁদোয়ার লতাফুল গ'লে গিয়েছে
এখন খোলা আকাশ,
চাঁদ তারা সূর্য মেঘ ধ্বনির একই নীলে ভাসে,
এই নতুন শূন্যে আমি তাদের কাছাকাছি,
বিলম্বিত লয়ে আমার স্বপ্ন অন্য সংসারে,
মহাজগতের কোনো ঘর
অসীম প্রান্তরের মর্মরে উদ্ভাসিত,
আমি দিনরাতের সীমানা পার হ'য়ে চলি।

কিন্তু বৃষ্টি নামে।
হালকা সাদা মেঘ এমন ঘনঘোর হবে কে জানত
আষাঢ় শ্রাবণ কলস্বরে ঝাঁপিয়ে পড়ে
আমার চোখে মুখে চেতনায়,
ঘুমন্ত উপকূল ভাসিয়ে সমুদ্রও এসে যায়
আর বাতাসে ভরে পঞ্চমুখী শাঁখ ;
গুরুগুরু মেঘ সমুদ্র হৃৎপিণ্ড
ধমনীর বিদ্যুৎ গমক
উতরোল নির্জনতা।

বৃষ্টি থামে।
ঘাসের ডগায় কচুপাতায় টলটলে ফোঁটা,
স্থস্থির নিশ্বাসে তাদের ধ'রে রাখতে হয় ;

আলোর দিকে অন্ধকারের দিকে মীড়,
আমাদের চিরকালের আপন বসুন্ধরা
ললিত রঙের ছটা পুবে
পটদীপে সাজানো সন্ধ্যা
গভীর রাত্রির যোগে আবিষ্ট প্রাণ।

কখন আমি চোখ বন্ধ করেছি জানি না,
উত্তরঙ্গ পথের উপর শান্তির আভা ফুটছে দেখি।
পাশ থেকে কে একজন জিগ্যেস করে কটা বাজল;
কি ক'রে বলব?
আমি তো সময়ের আরম্ভে রয়েছি।

## শেষ ঘণ্টার পর

শেষ ঘণ্টার পর প্রকাণ্ড মুহূর্ত;
দীর্ঘ দেবদারুর মরীচিকা ফোটে,
গোটা দলটা সন্ধ্যার দিকে এগোয়
মুগ্ধ শান্ত সরোবর যেখানে।

চলতে চলতে স্পষ্ট আর কিছু দেখা যায় না
আশপাশের কাউকেও আর দেখা যায় না
সামনে পাথরের অতর্কিত প্রতিবিম্ব
সৌধ মূর্তি স্মৃতি,
মনে হয় কোনো জয়ঘোষণার অনেক চিহ্ন—
কার জয়?

এক একজন ক'রে চৌচির ময়দানের উপর চিৎ হয়ে শোয়,
কোন্ দিব্য মুখ জ্যোতি ছড়াবে
তার জন্যে আকাশ তন্নতন্ন করে।

## একটি সকাল

রাস্তা যেন পাতার ইশারায় ভোলে
ডাইনে বাঁয়ে ময়দানের টানে গা ভাসায়
ভোর থেকে হাওয়ার মহলে
কেবলই সমুদ্রের ডাকাডাকি
করুণ শুকতারা ছাপিয়ে কেবলই বালির মর্মর।

আমি উদ্‌গ্রীব হ'য়ে তাকাই
সকাল বুঝি এইবার প্রবালের লাল ফুল ফোটাবে
আর আমি বেড়া ডিঙিয়ে
পূর্ণিমার জোয়ার পর্যন্ত হেঁটে যাব।

এই বিস্তীর্ণ উচ্ছ্বাসে আমি ভিড়ে যাই
যেন এক গানের নিটোলে
যুক্ত হই।

চেনা সাঁকোটা কিন্তু ভীষণ উদ্‌ভ্রান্তভাবে দোলে
তার বেতাল পাছে সর্বনাশ ঘটায় তাই
ওধার থেকে আমি স'রে এসেছি।

## প্রবাসে

গাছে গাছে গুমোট
যেন কালবোশেখীর প্রতীক্ষা,
আমি ওদের গায়ে হাত দিলেই কি বৃষ্টি নামবে
বাংলার বৃষ্টি ?

রুক্ষ মাঠ
তার উপর ঠাণ্ডা মাটির প্রলেপ দেয়
আমার চোখ,
মেয়েদের শরীরের তীব্র ভঙ্গি
এক নিমেষে সজল হ'য়ে ওঠে,
তালবনের দীঘিতে তারা স্নান সেরে এল মনে করি

*

যত বিক্ষোভ জুড়িয়ে দিয়ে তন্দ্রা নামে,
অস্ফুট শুনতে পাই মাঝির একটানা চিৎকার :
বাঁও মিলে না—
সুন্দরবনের ভোর বুঝি হল
দুরন্ত তট আরও উজিয়ে
স্নেহ আর সংগ্রামের দুই তট বাংলার।
আমার বিছানাটা নৌকোর মতো দোলে।

*

আমি গলার আওয়াজ ছুঁতে পারি
আমি চোখের দৃষ্টি ছুঁতে পারি
যখন লোকে তোমার নাম বলে
তোমাকে দেখে আসে।

## জনমদুখিনীর ঘর

দুব্বার কয়েকটা ছোপ
ধানের গুচ্ছের একটু ছটা
কয়েকটা দোয়েল ফিঙে টুনটুনি
নরম হাসির আভা
দু-একজনের ঠোঁট আদর করার মতো খোলা

এই সব নিশানা ধ'রেই
এখানে ফিরেছি আমি।

দুরন্ত রোদের টিলা পেরিয়ে এলাম,
কুয়াশা প্রান্তর বনবাদাড়ের রাত
আমায় ঘোরায়নি আর,
অচেনা হাটুরে আনাগোনা ক্রমে ক্রমে মুছে গেছে,
নানান্ জিজ্ঞাসাবাদ বিচিত্র ভাষার স্তূপ ঠেলে
এখন আমার কান শুদ্ধ এক ধ্বনিতে পেতেছি।

সেই পিদ্দিমের আলো দেখা যায়,
জনমদুখিনীর ঘর।
কবে আমি বড় হ'য়ে তাকে ছেড়ে চ'লে আসি
তবু তার আঁচলের হাওয়া আজও আমার নিভৃতে,
ঘুমের সময় যত গল্প ছিল আমাদের
অন্ধকার ভরাত যা সবই সে তো রূপকথার
তবু দুঃখ ঘোচানোর গোপনতা নিয়ে
গল্পের রাতের মধ্যে অভিভূত আমরা ঘুমোতাম।

তারপর একদিন বেরিয়েছি,
সন্ধ্যার সীমান্তজোড়া পাহাড় ডিঙিয়ে
কতদূর চ'লে গেছি,
বিভুঁই মনের মধ্যে পথ খুঁজে কতবার দিশেহারা,
রূপকথার কোনো দেশ দেখিনি তো।
আজ দুব্বা ধান পাখি দেখে
ভালোবাসার দু-একটা মুখ দেখে
এখানে ফিরেছি।

পিদ্দিম জ্বলার একলা ঘর,
ওই আলো অন্ধকার আমার নাড়িতে বাজে,

আমার শ্রবণ একক স্বরের স্থিতি পায় :
ভাঙাচোরা বুড়ি গলা
বিশুদ্ধ অতলস্পর্শ,
ঘরে ফিরতে ব'লে ডাকে।
সল্‌তেটা নেবার পরও এই ডাক ঘুরতে থাকবে
যতক্ষণ না আমি
রাত্তিরের গল্পগুলো মনে চেপে
আবার দাঁড়াব গিয়ে দুঃখের দুয়োরে

## কতকাল ধ'রে

সামনে যে দু-জনের ছায়া নড়ে
তারা কি বিদায় নেয়,
না অনেক দূর থেকে অবশেষে কাছে এল ?
পথে ঘাটে যে আলাপ থামে ফের শুরু হয় থামে
তা কি বলে ?
কথাগুলো কোনো কোনো ভঙ্গি নিয়ে
গভীর দুঃখের মতো
অথবা হাসির প্রান্তে ছোঁয়া।
ধুলো-ওড়া বেলা থেকে রাত দু-পহর
এক স্বর দীর্ঘ হয় এক ছায়া,
চেনা কারবারের পাড়া জাগে রোজ
বাতিগুলো একে একে আবার নেবায়।

কতকাল ধ'রে এই দেখা।

দূর বছরের কোণে একটি বালক
খর প্রত্যাশায় কাঁপে

একাগ্র তাকিয়ে থাকে
গাঢ়রং ছবি যদি ফোটে
নিকটের জনতার পটে
গুঞ্জন সরিয়ে কান পাতে
জোয়ারের দিকে,
সুপুরি গাছের ঘন সারি
স্তব্ধ ঢেউ নেড়ে নেড়ে
কল্লোলে ভরিয়ে তোলে হৃদয়টা
বঙ্গোপসাগর যেন ওই মোড়ে এসে যায়
রক্তে তার মত্ত কথা-কওয়া
ঘাস ফল রোদ তারা
ধ্বনি যেন ছোট্ট এক জীবনের তটে লেগে
অনেক বাতাসে বুক ছাওয়া।

এখনো মাটির ঘর ডানামোড়া
ধুলো-ওড়া বেলা থেকে রাত দু-পহর।

## প্রখর দৃশ্যের মধ্যে

এইখানে শিয়র রাখো
বলে সন্ধ্যা-অভিভূত প্রাণ,
এতক্ষণ যত তোলপাড়
ডানা মোড়ে এই বাসায়
যত খর টান
নিথর শান্তিতে থামে,
রুদ্র সাগর শুধু পাঠায় এখানে
মগ্নতার স্বাদ,
সব চিৎকার যেন হঠাৎ অগাধ মৌন।
এ এক মূর্ছার বেলা,

তার সীমান্তে যদিও
প্রসন্ন রঙের স্বর
তবু তার পারেই কি মৃত্যু নেই ?
নিঃসাড় মৃত্যুকে তবে ঠেকাব কি ক'রে ?
আমার দৃষ্টির ভিতরে
যে পৃথিবী বেঁচে থাকে
সেই তো আমায়
জীবনের রক্তাক্ত চূড়ায় রাখে
তাকে মুছে দিলে
আমার কঙ্কাল এক
প্রাগৈতিহাসিক পাথর
যন্ত্রণার প্রেমের আর সূর্যের মন্তর
যখনই ফুরোবে।

আমার ধমনী লাল স্রোতে
টানটান
গভীর ক্ষতের উৎস থেকে,
জ্বালার নিশ্বাস সবই
আমার বুকের হাওয়া,
সর্বদা অস্থির পাওয়া
সমস্ত প্রিয়কে একই মনের মিছিলে।

প্রখর দৃশ্যের মধ্যে র'য়ে যাই :
ঢেউয়ের ইস্পাত জলে মাঠ থেকে মাঠে
কণ্ঠের গরলে
কথা নীল
এলোচুল বিদ্যুৎ আঙুলে ছোঁয়া
শীত আর গ্রীষ্মের ঝলকে
অসংখ্য শরীরে রোদ বৃষ্টি
দিগন্ত পাখার ওঠানামা
সেই তীক্ষ্ণ হাওয়ায় উজ্জ্বল আমি।

## 'র দেশ থেকে এলে

তুমি বৃষ্টির দেশ থেকে এলে। এই এতগুলো পাতা আমি জড়ো করেছি, এত ডালপালা। ছাখো তো এরা তোমাকে আগুন ছাড়া অন্য কথা বলে কিনা।

*

যে-ছেলেটা মাঠের মধ্যে দাঁড়িয়ে আছে তার ঘরে ফিরবার নাম নেই। কি নিয়েই বা ফিরবে? আমি তাকে এমনিভাবেই রোজ দেখি। আমার বিশ্বাস সে সবসময় অদৃশ্য হ'য়ে যাবার জন্যে অপেক্ষা করে। কিন্তু তার কপালের রক্তচিহ্নটা এক-একবার আমাকে অভিভূত ক'রে ফেলে। তুমি হয়তো বুঝবে। মানুষের লক্ষণগুলো তুমি হয়তো ঠিক ঠিক জেনে এসেছ।

*

পাঁচ ক্রোশ পথ ভেঙে আমি গিয়েছি ইস্পাতের নদী দেখতে। কোনোই মানে ছিল না। সে-জ্বালাপোড়া তো এখানকার বাতাস ছেয়ে আছে। তবে এইটুকু আমি অনুভব করেছি যে আমাদের মাটির ভিতরে অমোঘ উত্তর রয়েছে। তুমি মৌসুমকে জানো, ফলনকে জানো; এই মাটিকে একবার তুমি আদর ক'রে ছাখো।

*

মুগ্ধতার একটা চেহারা বোধ হয় কোনো-এক মুহূর্তে আমার নজরে এসেছিল। কিন্তু আমি নিশ্চিত নই। তোমার জলছোঁয়া হাত কি তাকে নতুন ক'রে গ'ড়ে দিতে পারবে?

## পোল পার হওয়ার সময়

পোল পার হওয়ার সময় আমার এক ধরনের ভাবনা হয়। পায়ের নিচে খিলেনটা ভেঙে পড়বে, তা নয়। বা লোহার মুঠোয় আমার নিশ্বাস আটকে যাবে, তা নয়। আমার ভাবনা হয় আমি কিভাবে আবার নিজেকে মানিয়ে নেব। যে কয়টা স্থির বিন্দু ছিল ছাড়িয়ে এসেছি। এখন নতুন চিহ্ন তৈরী করতে হবে যা দেখলে

নিজের বুকের ধুকধুক প্রিয় শোনাবে। যা দেখলে টের পাব টকটকে ইস্পাতের মুখে হাত রেখেও আমি শীতলতায় আছি।

আর, খুব পুরোনো কথা মনে আসে। যেমন, নগরীতে প্রথম পা ফেলা। ভীষণ রোদের মধ্যে শুনলাম 'তোমার মুখ পদ্মের মতো ফুটেছে।' পদ্ম পদ্ম পদ্ম! এই একটা শব্দ কেবলই আমাকে ধ্বনিত করেছে। যখন মনে হল আমি আরেক আগুনে, তারপরও। এবার যদি সমস্ত মাটি সীসের মতো হয় তবুও কি বিকশিত হওয়ার কথা শুনব?

## প্রাজ্ঞের মতো নয়

প্রাজ্ঞের মতো নয়, অন্ধের ছুঁয়ে দেখার মতো ক'রে বলো। আমার স্নায়ুতন্ত্রধমনী নিয়ে আমি এক অভিন্ন সমতলে আছি। অক্ষরগুলো কাগজে বন্ধ ক'রে এসে তুমি যদি গোধূলিতে নিজেকে আচ্ছন্ন কর এবং অন্তত একটা কুড়োনো পাপড়িও আমার ত্বক মুখের অন্ধকারে রাখো, তাহলে আমি তোমাকে ঠিক শুনতে পাব। মঞ্চে নয়, তার বাইরে মাটিতে দৃষ্টিহীনতার মধ্যে এক প্রখর সৌহার্দ্যের অবয়বে আমি জেগে রয়েছি।

দু-একটা ঘাসের ডগা কখনো-সখনো গভীর থেকে এক অপূর্ব সম্ভাবনাকে ইন্দ্রিয়ের দৃশ্যে নিয়ে আসে। আমি নিঃসন্দেহে বুঝি আমাদের স্পর্শে রোদ রয়েছে, বৃষ্টি রয়েছে। যদি ছ্যাখো বহতা নেই সবুজ নেই তবে অপেক্ষা কোরো না, আমার নিকটে এসো, আমরা অবোধ্য ফাটলে আমাদের শিরা-উপশিরা বিন্যস্ত করি। তাহলে আমরা উৎসারণের মুখ পাব। আমাদের সব কথাকে শস্য আর পুষ্পের মাঠে রূপান্তরিত হতে দেখব।

## নির্ভর

মনে হতে পারত আমার হাঁটা নিশি-পাওয়া,
মাথার উপরে চাঁদ : আমি গভীরভাবে আহত।

বাগানের পর বাগান তাদের অনবদ্য ছায়ার হাত
আমার শরীরে রেখেছিল,
বাতাস এক বিশ্রামের কপাট খুলে দিয়েছিল,
আমি দেখেছিলাম
সময়ের ঘণ্টা জ্যোৎস্নায় স্নিগ্ধ নিশ্চল প'ড়ে আছে।
একটু ঘন ক'রে নিশ্বাস নিলে
অভূতপূর্ব স্বস্তিতে আমি ঢ'লে পড়তাম,
যে-সব ডানা আমার দেখা নেই
তারা আমাকে নিয়ে যেত
চন্দনের বনে শিশিরে।

কিন্তু কোনো সৌরভে আমি ভিড়লাম না
কোনো কুয়াশা আমাকে স্তিমিত করল না,
কারণ আমার বিশ্বাস ন্যস্ত ছিল পাথরে
এক অনমনীয় পাথরে।

## জন্মভূমিতে

প্রপাত আমি দেখিনি। আচম্‌কা জল আর পাথরে কেউ কেউ গম্ভীর আশ্বাস শুনতে পেয়ে আমাকে এসে বলেছে। কিন্তু ও কথা আমার কাছে যথেষ্ট নয়। আমার নিরিখ এই : আমি তার একান্ত নিকট হতে পারি কিনা, সে কতখানি যন্ত্রণা কতখানি আকুলি-বিকুলি কতখানি ছোঁয়া আমাকে দিতে পারে। এর কোনো সঠিক উত্তর না পাওয়ায় আমি আর আগ্রহ বোধ করিনি। আমার মনে হয়েছে তুমুল লাফের মধ্যে শক্তি অবশ্যই আছে, কিন্তু তার আশেপাশে এমন সব লিপ্সার দৈত্য বড় হয় যারা আমার আত্মার সঙ্গে শত্রুতা না ক'রে পারে না।

নিশ্চয়তার আর এক নাম জন্মভূমি। আমার জন্মভূমি আমাকে হঠাৎ দিশেহারা করে না। আমি নামতে পারি না এমন কোনো খাদ এখানে নেই, আমি এগিয়ে যেতে পারি না এমন কোনো পথ এখানে নেই। সে আমাকে খুব

দুঃখ দেয়, আমাকে খুবই আপন করে। এবং আমাকে সে তীব্রতম প্রতীক্ষায় রাখে।

মাড়ানো ঘাসমাটির সমতলে আমার জন্মভূমি আমাকে সব চিনিয়েছে। যখন শস্য ছিল তখন শস্য দিয়ে এক-একটা মস্ত চিহ্ন ফেলেছে। শস্য লোপাট হওয়ার পর সেই চিহ্নগুলিকে আরও পরিস্ফুট করেছে।

না, আমার বাঁচবার চৌহদ্দিতে কোনো জলের গর্জন নেই। শুধু একটা মন্থর প্রবাহ আছে। মাঝে মাঝে তাও আবার যায়-যায় হয়। সূর্য তাকে অনেকখানি শুষে নেয়, কিন্তু কখনো তা একেবারে মরে না। আঁজলা ক'রে তৃষ্ণা জুড়োবার জল আমি যে-কোনো সময় পাই।

আমি জানি এই প্রবাহ একদিন আমার ভস্ম ব'য়ে নিয়ে যাবে। এবং আমি জানি এই জলে একদিন আমার আকাঙ্ক্ষারা ফ'লে উঠবে। এই প্রবাহ আমি চৈত্রেও তোমাকে দেখাই।

## কোনো চিহ্ন নেই

আরোগ্যের জন্যে কয়েকটা কথা প্রথমেই তাদের মনে এসেছিল। যেমন— নদী, যেমন— সূর্য, যেমন— প্রেম। শুধু মনে আসা নয়, তারও বেশী। এই সব শব্দের চিত্র তারা তাদের স্বভাবে মুদ্রিত করেছিল। তাদের ধারণা হয়েছিল জীবনের মূলকে তারা প্রত্যক্ষ করেছে এবং তাকে এক বিশুদ্ধতায় তারা সঞ্চারিত করতে পারবে।

তাদের বিশ্রামের জমিতে পলি পড়ে কিনা তারা অবশ্য জানত না। কিন্তু নির্জনে তাদের কথোপকথন উর্বর হত। যে-কোনো ধ্বনি, তা জলের গতিরই হোক বা মাটির বিস্ফারেরই হোক বা তাপের স্পন্দনেরই হোক, তাদের বাক্যে মিশত। যেভাবে চোখের দেখার সঙ্গে ঘুম মেশে।

প্লাবন আর আগুনের সর্বনাশকে তারা মনে ঠাঁই দেয়নি। অথচ শতাব্দীর গুহার মধ্যে এক ভীষণ উপস্থিতি তাদের নিকটেই ছিল। তারা ভাবেনি তাদের আবিষ্কৃত উষ্ণতা এবং শীতলতার পরে চূড়ান্ত আর কিছু ঘটতে পারে। গাঢ় বিনিময় তারা একসঙ্গে অনেক করেছে; কিন্তু তাদের জানা ছিল না নির্ভরকে

কুরে খাবার পোকা প্রত্যেক নিশ্বাসে গিসগিস করে। এবং তাদের জানা ছিল না মানুষের মুখ ছুঁয়ে 'এই আরোগ্য' বলতে গিয়ে বাতাস একসময় হাহাকার ক'রে ওঠে।

তাদের আশ্রয়ের কোনো চিহ্ন নেই এখন। একটা সমাধির পাথরও না।

## আবার

আমি কয়েক পা চলি
আবার হাঁড়িকুড়ি ছাই ভাঙা উনুন
জামাকাপড়ের আঁশ শিমূলের মতো ওড়ে,
পাথরের অক্ষরগুলোয় নোনা ধরেছে
তবু তাদের চীৎকার থামেনি।
গাছের পাতায় পুরোনো বৃষ্টি দেখি
বৃষ্টির পর লালসবুজের রেওয়াজ,
মাটির এলোপাথাড়ি খেলা সেই উঠোনে
উঠোন থেকে রাস্তায়,
হাহা দরোজা কান্নায় গানের স্বর ধোঁয়া
পাথুরে চীৎকার জড়িয়ে অন্ধ ভিখিরি।

আমি কয়েক পা চলি
আবার কাচের ঘরে আলো
পোষা অন্ধকারটা মাটির উপর শুয়ে,
ঘরের মধ্যে আলোয়
নখদাঁত-গুটোনো মহত্ব
ভীষণ বিজয়ের আবহাওয়ায়
ক্রমাগত নড়াচড়া
ক্লান্ত হাওয়া,
মিনিটগুলো চিরে চিরে
কাচের শব্দ
"জানো হে এই হল ভালোবাসা।"

## শীতের সকালে

উঁচু একটা পাঁচিল, যেমন জেলখানার হয়। দেখলেই বোঝা যেত বেশ প্রাচীন। তার কোন্ পিঠটা ভেতরের আর কোন্ পিঠটা বাইরের তা কিন্তু আমি বুঝতাম না; আমার সঙ্গীরাও না। এ নিয়ে তাদের সঙ্গে আমার মাঝে মাঝে কথা হত বটে, কিন্তু আমরা পরিষ্কার কোনো সিদ্ধান্তে পৌঁছতে পারতাম না।

ছেলেবেলায় আমরা শীতের সকালে হিহি করতাম। পাঁচিলটা রোদ আটকাত। তখন আমি মনে মনে এক তীক্ষ্ণ জেরার সামনে প'ড়ে যেতাম। কেবল প্রশ্ন। কেন এখানে এই পাঁচিল তোলা হয়েছে, কেন এটাকে কেউ ভাঙছে না, ইত্যাদি। অতশত কেনর উত্তর আমার জানা ছিল না। সেজন্যে এক রকমের কষ্ট হত। তবে আসল কষ্ট ছিল শরীরের। যেখানে তাপ খুঁজছি সেখানে তাপ নেই। আমাকে এবং আমার সঙ্গীদের পেছনে হটতে হত। একেবারে পেছনে, যে জায়গায় তেরছা একটু রোদ এসে পড়ত। সেটা এক সীমান্ত। তারপরে আর সরা চলে না। তারপরে খাদ। আমরা তারই ধার বরাবর বসতাম। এ তো ভারী অদ্ভুত অবস্থা, আমি ভাবতাম, ও পাশে পাঁচিল আর এ পাশে খাদ; তাহলে আমরা কোথায় আছি?

এ সব অনেককাল আগেকার কথা। ইতিমধ্যে আমার বয়েস অনেক বেড়েছে এবং সেই সঙ্গে পাঁচিলটাও আরও বুড়ো হয়েছে। যদিও শীতের সকালে আজও আমি রোদ পাই না এবং আমাকে নড়বড়ে শরীর নিয়ে খাদের ধার পর্যন্ত হ'টে যেতে হয়, কিন্তু পাঁচিলটা সম্বন্ধে ছেলেমানুষি আমার আর নেই। আমি এখন তাকে সম্ভ্রান্ত ব'লে ভাববার চেষ্টা করি। এটা আমার পক্ষে খুব সহজ। কারণ আমার ভাববার ক্ষমতাও অনেক বেড়েছে এবং আমি নিশ্চিন্ত হবার উপায় জেনেছি।

## ভারসাম্যে

মানুষ ও শস্তের লক্ষণে
আমি আর বিচলিত নই,
আমার ভিত আমি শক্ত ক'রেই গ'ড়ে ফেলেছি

যখন মাটিতে তুফান দেখা দেয়
এবং যে যেখানে আছে মুখ থুবড়ে পড়ে
যখন খামার আর গোলা তুলোধোনা হয়
এবং কারো মাথা গোঁজার একটা কোণও আর থাকে না,
আমার তা স্বাভাবিক লাগে,
আমার দৃষ্টিতে এমন স্থিরতা এসেছে ;
আমি মনে মনে
ওঠাপড়ার ভারসাম্যে পৌঁছেছি।

ছেলেমেয়েরা যদি মেঘের ছায়া দেখে সিঁটিয়ে ওঠে
কিম্বা বড়দের আঙুল
ধানের শীষ ছুঁয়ে সাপে-কাটা নীল হয়,
আমি আর ভাবিত হই না।
ছটফটানি বলো, কুঁকড়ে যাওয়া বলো, ঢ'লে পড়া বলো
আমি বুঝতে পারি এ সবই
সাত সমুদ্দুর তেরো নদীর প্রশান্তিতে বাঁধা,
এ সবই ঐকতানে লীন হ'য়ে থাকার জন্যে।

কেউ যখন বলে মাথার উপর অগ্নিবৃষ্টি হচ্ছে,
আমার হাসি আসে,
শীতলতা যেন তপ্ত নয়!
এই আমি, আমি কি রোদ দেখি না?
কিন্তু আমি যে-কোনো রোদকে
আমার কাচ ঘুরিয়ে ঘুরিয়ে রঙীন করি—
আমার হাতের সেই বাহারের কাচ।

আসল কথা হল শান্ত হওয়া।
ঠোঁট বন্ধ ক'রেও তা হওয়া যায়
চোখ বন্ধ ক'রেও হওয়া যায়
মাটির উপর চিরদিনের মতো চিৎ বা উপুড় হ'য়ে তো বটেই।

হিরণ্ময় ঢাকনাটি সরিয়ে নেওয়ার পর
কী চমৎকার সরল সত্যের মুখ!

## কথা এখনো ফোটেনি

কথা এখনো ফোটেনি, কেবল শব্দের আবেগ। তা থেকেই দৃশ্যের পর দৃশ্য আমার সামনে খুলে যায়। সেতুর উপর হাজার হাজার পায়ের তাল, আলোর ঝলক, তোরণ, এক-বুক শস্য, নদীর পাড়ে হৈহৈ মেলা। আমি স্ফটিকের গোলকে পৃথিবীর ছায়া দেখি। আমার কানে পোড়ামাটি পার হওয়ার সুর।

*

আমি যেখানে আছি সে এক বিশ্বাসঘাতক এলাকা। একটা কথাও থিতোয় না, দিনরাত প্রতিধ্বনির তামাশা। যে-সব শব্দ আমি শিখেছি তাদের অর্থ আমার আয়ত্তে নেই। তাদের প্রতিশ্রুতি এক, ব্যবহার আর-এক। আমার মুখে ছাইয়ের আস্বাদ।

*

রোজ আমি টলটলে চোখ দুটোর মধ্যে তাকাই। সেখানে যে-ভাষা আছে তা ঠোঁটে এসে পৌঁছবে কি? সে-ভাষা কি ফুল হবে, ফসল হবে? দোসরের ধমনীর রক্ত হবে? আমার ভয়, শব্দগুলো যদি শেষ পর্যন্ত আগুন থেকে আলাদা হতে না পারে। আমি প্রতীক্ষায় টানটান হ'য়ে আছি।

## এবার দূরের জন্যে

মা'র পা বাড়ানোটা এবার দূরের জন্যে। সে-কথা মাটিই ব'লে দেয়, সন্ধের ছায়াও। অমনি রংবেরঙের ছবিগুলো ফুরোয়, মুখখানা নিবে আসে। ভোর থেকে রাত্তির পর্যন্ত একটা গান ছিল যা শুনতে শুনতে ঘুমোনো, শুনতে শুনতে জাগা, ঘণ্টার পর ঘণ্টা হাজার বার শোনা। নানান পর্দায় একই শব্দের ওঠানামা,

আলো-আঁধারির বুলা। সেই গানটা মা সঙ্গে নিয়ে চ'লে যাবে। এঘর-ওঘর চলতে ফিরতে ঘুঙুরের মতো বুলা। সেই নাচটা মা সঙ্গে নিয়ে চ'লে যাবে। চারদিকে অনবরত জল ঝরাবার বাতাস।

কিন্তু মা'র চ'লে যাওয়ার মধ্যে কোনো জাদু আছে। পা এগুতেই ঘরে ফেরবার ঢোলক বাজে। গা-শিউরোনো ঝোপগুলো দাউ দাউ পুড়তে থাকে। এক ঝল্‌কানিতে সকালটা দেখা যায়। সেখান থেকে পরিষ্কার গলা এসে পৌছয় বুলা। নিবন্ত মুখখানা অন্য এক দিনের ভেতরে ফোটে। দূরে সরাবার বিশ্রী হাতগুলো সেখানে নেই গরগরানি নেই। সেখানে হাসিতে টইটুম্বুর মা। এখন মোটেই কান্না নয়, কেবল বিভোর হয়ে থাকা।

## এলাহাবাদ ইস্টিশনের

এলাহাবাদ ইস্টিশনের ঘুমন্ত গোল ঘড়িটা একবার দেখি। না, তার গায়ে কোনো ঢেউ লাগেনি। ঘুমিয়ে ঘুমিয়ে আজ কাল পরশু আগের বছর। অথচ লাইনগুলো ঝমঝম করে, প্ল্যাটফর্মটা টাল খায়। আমি সমুদ্রের আস্বাদের জন্যে মুখ তুলি। অতল আবেগের মধ্যে যাওয়া, অন্ধকার থেকে মুহূর্তগুলোকে দুরন্ত শোভার দিকে উছলে দেওয়া। পাথরের মেঝের উপর পা দিয়ে সেঁটে আমি তার কতখানি ছোঁয়া পাব? তবু ইস্টিশন পর্যন্ত বুলা আমায় সঙ্গে নিয়ে এসেছে ব'লে আমি বেহুঁশ শহরকে একটু ভুলতে পেরেছি।

সার্চলাইট পড়তে বুলা ঢেউয়ের উপর নাচে। তার কথার রাশ দক্ষিণের হাওয়ায় উড়ে উড়ে ট্রেন থেমে থাকার সময়টা ভরিয়ে ফেলে। ইঞ্জিনের ভোঁ বাজার আগেই তার দু'চোখের আবিষ্কার শুরু হয়ে যায়। গল্পের জমি স্পষ্ট হ'য়ে উঠেছে, জীয়নকাঠির খেলা দেখার জন্যে কপাটগুলো হাট হ'য়ে সবাইকে ডাকছে। সীমান্তের লাল বাতি সবুজ হয়েছে, ট্রেন নড়ে ওঠে। তার ঝনৎকার ছাপিয়ে বুলার পায়ের শব্দ কলকাতার কোণে কোণে ছুটে যায়। আমি মগজে পৃথিবীর তোলপাড় নিয়ে দু' ফুট জায়গায় সামনে ঘুরে দাঁড়াই।

দাঁড়াই তারার নিচে,
জোনাকি-চুমকিতে ঝলমল
দু-দণ্ডের ছুটি,
ঝলকে ঝলকে ভাসে ঘনবনমায়াবী মর্মর,
রণাঙ্গন বিকশিত ফুলে
লতায় পাতায়, মমতায় ঝরাঝরা,
পরাক্রান্ত ভূমি
স্তনভারানত লাগে,
ছিটোনো রক্তের বিন্দু চুনি।

আমার তুরঙ্গপ্রাণ
রণদাপে দুর্মদ সে-প্রাণ
কী আশ্চর্য স্নিগ্ধ চালে চলে
পদ্মসরোবর পাড়ে
লজ্জাবতী ছুঁয়ে ছুঁয়ে ছুঁয়ে,
স্মৃতির ভোমরা ফেরে
গুনগুন, গহীন গাঙের ভাষা শুনি,
কলাপাতা-কাঁপা কথা,
শিরশিরে খড়ে ছাওয়া অবোধ্য অগাধ আধোবুলি

মুখর সৈনিক ফিরে চলি,
কালিমাড়া দু' আঙুলে তুড়ি দিয়ে গান ধরি,
অবাক নীলিমা থেকে রিমঝিম শ্রাবণ ঝরাই,
হাড়ের মালায় গাঁথি প্রেম,
নেশালাগা চোখে
উথলে উঠল সব ধানের মরাই,
হৃদয়বিদার সন্ধ্যা এতক্ষণে হল যে মধুর,
তারা-স্নেহ ঢাকল কঙ্কাল।

দুস্তর যন্ত্রণা ছেনে এ মুহূর্ত গ'ড়ে ওঠে।
যোদ্ধার উদ্দেশে রুগ্ন হাত
রেখেছে প্রণাম, তারপর
হয়েছে পাথর,
ধুলোয় এখনো ছক আছে
বুকে হাঁটা অগস্ত্য যাত্রার,
প্রতি অঙ্গ কেঁদেছে দুর্বহ
স্বপ্ন দেখে, পেটপিঠ মিলেছে অন্তিম
জিজ্ঞাসার চিহ্ন এঁকে
সৈনিকের পায়ে পায়ে,
খ'ড়ো চাল উড়ে গেছে
গলিতে মাঠের পাশে পুকুরের পাড়ে।
আমার এ পেশীর ছিলায়
পড়েছে আকর্ণ টান
শ্বাপদসঙ্কুল ভিড়ে
উদ্‌ভ্রান্ত গৃহের ধারে
দৈনন্দিন সমরসজ্জায়।

ঘরমুখো সঙ্গীনে বিঁধে
উঠল ঘুমন্ত তোড়া,
ভেসে এল
ভেসে এল আগামী সকাল থেকে
দু-দণ্ডের ছুটির জোয়ারে।

## ম্যাজিক

বাতির দুর্বল ছায়ানাচ
তাই বেয়ে সরীসৃপরা এ ঘরে ঢোকে,
বাড়িয়ে দিলাম যদি শিখা
বিরাট সর্পিল ভঙ্গী ভর করে প্রতি রন্ধ্রে।

জলাভূমি শ্বাস ছাড়ে সূর্যাস্তের পর,
বিস্ফারিত রোমকূপে ঢেউ লাগে,
আকণ্ঠমগ্নের দোলা বৃত্ত তুলে দিয়েছে কোথায়
ছড়ায় সে তীব্র ঢেউ আকাশে বাতাসে।

বঙ্গপ্রান্তে বেতারে কম্পন থরোথরো
বার্তাবহ।
ফসল মাড়িয়ে গেল অশ্বারোহী বিজয়ী পাগল।
আলিঙ্গনে চূর্ণধুলো নকল পাঁজর।
গড়বন্দী প্রেম
মেলল যে পতঙ্গপাখা
সেতুহীন প্রণালীর ওপারে নির্মম
অহঙ্কারী অস্থি বজ্র ছুঁড়ে দিল
এপারে সন্তানদের মাথার উপরে।

ডানে বাঁয়ে দুলে
লম্বমান ঘণ্টা আর মিনিটের জাদু
সম্পূর্ণ মর্মরমূর্তি ধরে,
এমন সময়
আমাদের বন্দরের কিনার উথল
মূর্তি ভেঙে গুঁড়োগুঁড়ো,
কুড়োই সে কঠিন ঝঞ্ঝনা,

ভিজে মাটি নীবার মঞ্জরী
ভঙ্গুর নীহার,
ঝ'রে-পড়া শস্যকণা
শুধু প্রতিধ্বনিতে মুখর।

সুজলা সুফলা দেশে,
ভালোবেসে সূর্যপ্রদক্ষিণ
থেমে গেল,
পরিধিতে পদাঙ্কের ক্ষত
অগাধ গহ্বরে
আহ্বান করেছে বেনো জল।

অক্লান্ত বেতার বন্ধ করি,
নোনাজলে ক্ষয়লাগা পাড়ের যন্ত্রণা
মুছে দিই দুই কান থেকে,
এখন হলাম আমি ধ্যানী
পদ্মাসন আমার ম্যাজিক,
ধীরে ধীরে
বাতিটার আঁকাবাঁকা ছায়াগুলো
জ্যান্ত হ'য়ে ওঠে।

## মুখর

এতগুলি বন্ধ্যা মুখ খুলে গেল ফসলের সুরে,
কর্কশ বাতাসে
বন্ধুদের স্মৃতির গুঞ্জন
ঘুরে ঘুরে মৃতপ্রায়, হঠাৎ জীবন পায়
ঘূর্ণির ফুৎকারভরা উচাটন আহ্বানের ঝড়ে,

তারা সব প্রাণ পায়,
শ্রাবণ আকাশে তীব্র উর্বর স্নেহের মাতামাতি,
তারা সব প্রাণ পায় ভাঙনের নদীর দুকূলে,
পোড়ো জমি জুড়ে
সোনালি খুশীর শীষ ভরপুর ঝড়ের দমকে।

স্বচ্ছ চোখ মর্মরের মতো
চেয়ে থাকে
তারপর অশ্রু ফেলে, বর্ষণের ধারা নামে,
গভীর ইচ্ছার সরোবর
ঢেকে দেয় বিচ্ছেদের তৃষ্ণার্ত সফর।

এতগুলি বন্ধ্যা মুখ খুলে গেল নক্ষত্রের সুরে,
শ্রাবণসন্ধ্যায় দেখি মেঘচাপা মাথাগুলি জাগে
আকাশ ফুঁড়তে চায় ললাটের উজ্জ্বল ফলকে,
রক্তিম সময়
ভর রাখে প্রজাপতি-পাখনায়
আলোর ফুলের শূন্যে শূন্যের শোভায়
হৃৎপিণ্ড খালি বাজে উন্মত্ত বাজনায়
বোবা যত আড়ষ্ট ইঙ্গিত
সুরে সুরে ফুটে ওঠে আকাশের গায়।
নিঃশব্দে পাহাড় ফেটে উদ্‌গিরণ অজস্র কথার,
যারা রুদ্ধ দিনের গুহায়
অনুভব করেছিল পাষাণের ভার
তারা পেল মুখর উল্লাস,
তাদের সম্মান দেখি স্ফুলিঙ্গের মণি-জ্বলা শ্রাবণ সন্ধ্যায়

## নভেম্বর

কারখানাঘর ভেঙে এল কয়েদীরা
বাইরে, মাঠের বন্দীরা হাঁকে ;
ঘৃণায় ভারী আঁধার
কোটি সকালের লাভা লেগে টলে
গলে জ্বলন্ত পথে ;
শীতের আমেজ
ভাঙা কাচগাঁথা
ছেঁড়া কাঁথা ফাড়ে
টুক্‌রো টুক্‌রো ওড়ায় শুক্‌নো পাতা ;
দুর্গে প্রাসাদে জমা জঞ্জাল ওড়ে
হেমন্ত রোদ্দুরে !

বুড়ো বুদ্ধির ঘুরপাক চলে হায় রে হায় !
চালু কারখানা চষা ক্ষেত থেকে অসংখ্য
কণ্ঠে জবাব বিনা দ্বিধায়,
অসংখ্য
আঙুল বাঁকল সাঁড়াশির মতো,
বনেদী গলার কাতরানিটুকু
সুরেই বাজল,
বিশাল ঐকতানে
ভরল পৃথিবী—
মুক্তি আমার, মুক্তি তোমার, মুক্তি।

সে আমার নবজন্মের দিন
নভেম্বরের আভায় রঙীন
মুহূর্ত থেকে মুহূর্তে সেই যাত্রা আমার
চোখে ভাসে :
সাঁজোয়া মনের বাঁধে আছড়ায়

ঝ'ড়ো ইতিহাস,
কালো কালো সব চিম্‌নি ছাড়িয়ে
মাথা ওঠে তার—
ভ্লাদিমির ইলিইচ লেনিন।

দশটা দিনের চূড়ায় জ্বলল
মশালশিখা
দশটা দিনের বনিয়াদে চাপা
শতাব্দীরা।
আমার সে-শিশুচোখের সাক্ষ্য
সবার চোখে ;
দশটা দিনের মিনারের আলো
ছড়ায় ছড়ায় পৃথিবীময়।

নভেম্বরের শুরু
বারো মাস জুড়ে কথা বলে
গঙ্গার ধারে লালদীঘি ঘিরে গাঁয়ে
যেখানে দুর্গপ্রাসাদের ভিড়
গুরুগম্ভীর,
পাতাবাহারের আড়ালে ক্ষিপ্র বাঘ ফেরে

নভেম্বর এক খর করবাল
পশ্চিমে ঘন রাত কাটে
আমার এখানে হেমন্ত রোদ্দুরে
পথ কাটে।

## রাস্তা বোঝাই তোমরা

রাস্তা বোঝাই তোমরা কাঁপতে থাকলে,
আগুপিছু অস্থির সওয়ার
নিয়ে যাবে ঠাসা মৃত্যুর খাসা ঘরে,
কুম্ভকর্ণ বাড়িগুলো
খড়খড়ি মেলে তাকাল নিচে
যেখানে অথই সকলে দাঁড়িয়ে
লঙ্গরখানা বিনীত যেখানে
সেখানে।

কোন্ মান্ধাতা আমলের ঢাল
ছিন্নভিন্ন, অমোঘ বর্শাফলক
চোখের পলক ফেলতে না ফেলতেই
বায়ুভরে হৃৎপিণ্ডে যে পৌঁছায়,
হাঙর-হাওয়ায় জীবন জুড়াতে কে পারে ?
কাঁটাতারে ভর দিয়ে ক্ষণিক
শুধু নিষ্ঠুর বাগানকে দেখা
প্রাণান্তিক।
অক্ষয় ক্ষত চিতায় পোড়ে
কাফনে ঢাকে,
ঝরে অকাতরে পার্কে মোড়ে
অকুণ্ঠ আয়ু।

বরফ-রাত্রি খুঁড়ে খুঁড়ে
তোমরা চললে,
কী কথা বললে ?
ছেঁড়া স্বরদল-বিধুনিত ঘুম সারা পথে,
ডানে বাঁয়ে ঘোর পতনের মুখে
নিরেট পাথরে কোন্ ধিক্কার
তোমরা রাখলে ?

—আমরা পেয়েছি আঁধার বন্যা বিস্তর কাল,
আমনে আউশে ডুবেছি আমরা
খুদের ভেলায় ভেসেছি শ্রান্ত গ্রামান্তরে,
সোহাগে রুদ্ধশ্বাস বহু রাত
ছাতিফাটা সেই জোয়ারে জেগে
জ্বলেছি আহত
জ্বলেছি দ্বীপের কিনারে আমরা,
গলেছি রুগ্ন ভিটায়, বেঁচেছি বুকের বাঁধে।
সে-কালো বন্যা এখানে আনল
গল্পের শেষ ছত্র টানল,
আর কী চাই ?
ধনধান্যে ও পুষ্পে ভরা
দুই পারে আহা বসুন্ধরা !
বাড়ি দিয়ে আর গাড়ি দিয়ে আর শাড়ি দিয়ে
তৈরী সেরা দুই পাড় আহা !
এক দুর্বোধ মুহূর্তে খালি দেখে নিলাম,
মাঝখানে স্রোত বইলাম,
খুদকুঁড়ো গেল, বুক বাঁধবার ভান গেল খ'সে,
গ্রাম থেকে বানে
রাক্ষুসে টানে চললাম,
আর কী চাই ?

তোমরা চললে,
ভিটেমাটি-ছাড়া ভাবনার পাখা
উড়াল অন্ধ পাতাগুলো,
শেষ ছত্রটা গুঁড়াল ভেঙে।
দৃশ্য জমাট বাঁধবে যখন
ফিরবে তোমরা,
অক্ষয় ক্ষতবীজে জন্মানো
জীবন ভ'রে

ফিরবে তোমরা,
পার্কে মোড়ে
ঘিরবে তোমরা
হিংস্র এলাকা ঘিরবে

## আমরা দখল নিলাম

তোমার সঙ্গে উঠেছি নতুন চরে
আমরা দু-জন স্বপ্নের দেশ মাড়াই।
পক্ষাঘাতের শিলা গেল খ'সে,
বাহুপদ-ঝঙ্কার
সুবর্ণ প্রান্তরে
ছাপায় শূন্য, আমরা অঙ্গ মেলি
যোজন যোজন, অলঙ্ঘ্য হ'য়ে দাঁড়াই।

গেরুয়া ভাঙন বেগে বয়, কাঁচা জমি
আঁটো হয়, তার কাঁপন
বিদ্রূপ, তার বালুমুষ্টিতে ধরা
অজেয় শিকড়।
চোরা বালিয়াড় অঙ্কুরে ফোটো-ফোটো,
তন্তুঝিল্লী-ঝরা
বাঁচবার রস বিন্দু বিন্দু
ছেয়ে ফেলে মাটি, মুগ্ধ রাত্রিযাপন।

আমরা পেলাম গড়বার ঠাঁই,
দুই আঁজলাতে ভ'রে
পৃথিবীকে দান নিলাম।
চরো মাঠ ধরে আয়না আবার দেখি
আমাদের আশা দিগন্ত ভালোবাসা,
দেখি অপূর্ব খিলান

সাত রঙে মিল উদয় অস্তে বাঁকা,
আমাদের মুখে ভাষা
ফুলঝুরি কাটে,
অজগর-নদীগর্জন
ফিসফাসে ঘোরে বাষ্পগুচ্ছে,
আমাদের মুখে দাগা
যন্ত্রণা ফোটে চিকণ পুষ্পে,
চূর্ণ মমতা ফোয়ারায় ওঠে
হাজার ধারার ঝারি,
বন্ধু বন্ধু প্রতি কণা চিনি আপন।

তোমার আমার স্বপ্নের দেশে
একটি শপথ উদগ্র তরবারি
হীরাধার জ্বলে,
একটি শিরায় দপদপ টের পাই,
একটি সময় ম্লান করে আর সকল।
আমরা প্রথম আঁকড়াই পায়ে
পিঙ্গল রেণু দানাবাঁধা কাঁচা জমি,
অপ্রতিরোধ্য বাহু
আমরা দু-জন মেলি,
পিছনে আসবে দৃঢ় অক্ষৌহিণী
সেই প্রত্যয়ে আমরা দখল নিলাম।

## লক্ষ লক্ষ শিশু

লক্ষ লক্ষ শিশু
ফুটপাথ ছাড়িয়ে ভাঙা রাস্তায় পা দিতে
না দিতেই পাথনায় থরথর
কলকাতা এমন রং বিলোয় যে কথায় কথায়

ঘাসপাতা প্রজাপতি এবং অগুন্তি তারা
ছয়লাপ
ট্রামলাইন ফুরিয়ে দিয়ে খোলা মাঠ
গঙ্গার বুকের নৌকো
কাগজের ভাঁজ থেকে তরতরিয়ে
অনেক ক্ষেতের ধারে বনঘেঁষা বিকেল পেরিয়ে
ফানুসের আলো
চরের হাওয়ায় ঘুরে মাতলায়।

তখনই সন্ধের ফুল ফুটে ওঠে
গড়িয়াহাট ছলাৎছল নদীর পাড়ের
দোলা নিয়ে নলখাগড়া কাশবন
আর বেল রজনীগন্ধার ফুঁয়ে
একরত্তি গায়ের সুবাস
মালা আর পুতুলকে আঁকড়ে ধ'রে ভিড়ের উজানে চলতি পথ
বুড়ো মানুষের বুক কচি মুখটা আগ্‌লে আগ্‌লে
অন্ধকার পার হ'য়ে একটু আলোয়
একটু কেন একটু কেন এই ব্যাকুলতা খালি
কারণ দূরের পাড়ি দিতে হ'লে আলো
এমনকি বাড়ির রাস্তা অন্ধকারে হারাবার মতো।

এখনই দক্ষিণ পুরো খুলে যায়
আ-মরি বাতাস আহা সমুদ্দুর
গা-জুড়োনো রাত কথা-বলিবলি
অথচ ঘরের ভিত ভীষণ ঝড়ের দিকে
ছোট্ট বিছানার কোণ পাল তুলে কলকল
কত লক্ষ হাত দাঁড়ে
কত না মজার দেশ বাকী
যখন কালকের সূর্য উঠবে কলকাতা
দ্বীপের ইশারা-লাগা সোনার রোদ্দুরে

ইস্কুলের ফিরতি পথে হৈ হৈ বাড়ি
আশ্চর্য হবার গল্প
সব গলা ঢেউয়ে ঢেউয়ে বুলার চীৎকারে
খুশীর হাজার লক্ষ ঢেউ।

## গর্জনের সামনে

গর্জনের সামনে একটা তারা কাঁপছে। তাকে দেখার পরই আমরা বেরিয়েছিলাম, বুলা আর আমি। এতক্ষণ হাঁটছিলাম। আমরা সারা পথ নানান কথা বলছিলাম। মানুষ, চড়ুই, টগর, জল, কাঠবিড়াল, আমরা আর ঐ তারা। সবটাই তো আমাদের ভালো লাগা। আমরা বুঝেছি আমাদের যে-বুদ্ধি আছে তা দিয়ে কোনো হিসেব মেলানো যায় না। আমরা তাই এই ভাবেই বলি। তোমার সঙ্গে চলতে আমার ভালো লাগে, তোমার সঙ্গে দেখতে আমার ভালো লাগে, তোমার সঙ্গে ভাবতে আমার ভালো লাগে।

তারাটা যখন সবে ফুটেছে তখন আমরা বেরিয়েছিলাম। আমরা কোনো কিছু থেকেই আলাদা হ'য়ে যাইনি। এই দিন এবং এর আগের সবগুলো দিন এবং সবগুলো সন্ধে আর রাত আমরা আমাদের সঙ্গে জড়িয়ে নিয়েছিলাম। আমরা কথা বলছিলাম। কথাগুলো যেন জুড়ে জুড়ে এক সাঁকো, তার উপর দিয়ে আমাদের সমস্ত ইচ্ছে সমস্ত বোঝাবুঝি পারাপার করছিল। কষ্ট কি ছিল না? ভীষণভাবেই ছিল। খাবারের দোকানের কাছে ভিখিরি ছেলেটা কোনো দিন আমাদের নজর এড়ায়নি। এবং ঘরেবাইরে যত যাচ্ছেতাই চীৎকার আমরা শুনেছি, সব আমাদের কানে লেগে ছিল। তবু আমরা তাদের ছাপিয়ে উঠছিলাম। এই সমস্তকে শুধরে নেওয়ার আর একটা সময়ের কথা আমরা ভাবছিলাম, বলছিলাম। আমাদের বলা এবং শোনা অনেক কবিতার বাজনা আমাদের উছলে তুলেছিল।

আমরা হাঁটতে হাঁটতে কতদূর এসেছি? যতদূরই হোক, ফিরবার ভাবনা আমাদের মাথায় নেই। কিন্তু ঐ তারা এখন কাঁপছে। আমি বুলার হাত শক্ত ক'রে ধ'রে দাঁড়িয়েছি। আমরাও গর্জনের সামনে।

ফরাসী কবিতার অনুবাদ

প্রা চী ন

## মরিস সেভ ( ১৫১০—১৫৬৪ )

### দেলি

১

হেকাতের মতো তুমি আমারে ঘুরাবে অনিবার
জীবিত বা মৃত শত বর্ষকাল ছায়ার ভিতরে ;
দিয়ানের মতো তুমি বঞ্চিয়াছ মোরে অমরার
গৃহ হতে, নামিয়াছি হেথা এই মর্ত্যভূমি 'পরে ;
ছায়ার রাজ্যের রানী, আমার দুঃখেরে হেলাভরে
কমাবে বাড়াবে তুমি সুনিশ্চিত জানি তাহা হায়।
দেলি, তুমি চন্দ্রমার মতো মোর শিরায় শিরায়
সঞ্চারিত ছিলে, আছ, রবে নিত্য একান্ত নিভৃতে,
প্রেম তোমা বাঁধিয়াছে আমার নিষ্ফল ভাবনায়
এমন বন্ধনে যারে মৃত্যু কভু পারে না ছিঁড়িতে।

২

তব উপস্থিতি-ভরা মধুর সে বিগত দিবস
ছিল যেন অন্ধকার শীতে এক কবোষ্ণ বিহার,
তুমি নাই, তাই রাত্রি ; নিরালোক এ রাত্রি বিবশ,
বিস্মিত বাঁচার মাঝে দেহ মোর পায় যে আঁধার
তার চেয়ে বহুগুণ অন্ধকার এ রাত্রি আমার
হৃদয়ের চোখে, তাই অর্থহীন আমার জীবন।
যে মুহূর্ত হ'তে তুমি গেছ চলি, আমি অনুক্ষণ
শশকের মতো বসি' বিবরে ভুলিয়া দিবা সাঁঝ
উৎকর্ণ শুনেছি শুধু একাকার জটিল গুঞ্জন,
সবই যে হারায়ে গেছে মিশরের অন্ধকারে আজ।

## পিয়ের ত্য রঁসার ( ১৫২৪—১৫৮৫ )

### হেলেনের প্রতি

১

ভালোবাসা যদি হয়, শুনহ শ্রীমতী, অনিবার
স্বপ্ন দেখা, শুধু ভাবা তোমারে কিভাবে খুশী করি,
সকলই ভুলিয়া যাওয়া, সব ইচ্ছা দূরে পরিহরি'
যে-রূপ আমারে মারে ইচ্ছা রাখা তারে পূজিবার ;

ভালোবাসা যদি হয় যে-সুখ পলায়ে ফেরে তার
পিছু পিছু ধাওয়া আর নিজেরে হারানো, সর্বোপরি
খুব কষ্ট সহা, খুব ভয় করা, বাক্যেরে সম্বরি'
চুপ করা, কাঁদা আর দয়াভিক্ষা বিতাড়নসার ;

ভালোবাসা যদি হয় আমা চেয়ে তোমা মাঝে বাঁচা,
দারুণ ক্লান্তিরে ঢাকা হাসিমুখে, হাসিরেই যাচা,
অন্তরে অসম দ্বন্দ্ব অনুভব করা অতি ঘোর,
যেমন প্রণয়-জ্বরে শীত-তাপে মুহুর্মুহু কাঁপি,

নিজের দুঃখের কথা তোমারে বলিতে লজ্জা মোর :
এই যদি ভালোবাসা, তোমারে দুরন্তভাবে তবে
ভালোবাসি আমি, তোমা ভালোবাসি, জানি প্রাণ লবে
এই ব্যাধি, হৃদয় তা বলে, জিহ্বা নির্বাক তথাপি।

২

একটি সুন্দর তোড়া পাঠানু তোমারে,
স্ফুট পুষ্পে সাজায়েছে আমার অঙ্গুলি ;
আজিকে সন্ধ্যায় যদি না নিতাম তুলি'
আগামীকল্যই তারা ঝরিত দু'ধারে।

অবশ্য মানিও তুমি দৃষ্টান্ত ইহারে,
যদিও তোমার রূপ উঠিয়াছে দুলি'

বিকচ শোভায়, তাহা পড়িবে যে ঢুলি',
পুষ্পসম যাবে ঝরি' পৃথিবী মাঝারে।

সময় যে ক্ষয় পায়, সময়, হে নারী,
না গো না সময় নয়, আমাদেরই ক্ষয়,
আমরা অচিরে হব মৃত্যুপথচারী।

যে-প্রেমের কথা কই, নাহিক সংশয়,
সে-প্রেম নীরব হবে, তাই হে প্রেয়সী,
ভালোবাসো মোরে আছ যাবৎ রূপসী।

## যোয়াশ্যাঁ দ্যু বেলে ( ১৫২৫—১৫৬০ )

### সুন্দর স্বর্ণাভ ওই

সুন্দর স্বর্ণাভ ওই কেশগুচ্ছ নয়,
নয় ও ললাটপট মহিমা যাহার
অপরূপ, নয় ওই ভ্রূধনু-বাহার
দু'চোখের, শত চোখ যেথায় তন্ময় ;

ও দুটি প্রবাল নয়, যদিচ নিশ্চয়
ভালো লাগে ওই দুটি অধর আমার,
অঙ্গের যে-বর্ণ দীপ্ত প্রত্যূষ-ছটার
তাও নয়, কিম্বা অন্য প্রেমের বিষয় ;

নয় ও গোলাপ পদ্ম, রত্নমালা-রাগ
তাও নয় কণ্ঠে যার নিবিড় সোহাগ ;
ওরা নয় ওরা নয়, স্বর্গের অতুল

উপহার ওই মন দেহের আধারে,
ও মনের রূপ তার রশ্মিতে আমূল
বিঁধিয়াছে মোর আঁখি হৃদয় আত্মারে।

আ ধু নি ক

## র‍্যাঁবো

### এক ন্যায়যুক্তির উদ্দেশে

মন্দিরার উপর তোমার আঙুলের একটি আঘাতে সমস্ত ধ্বনি উৎসারিত হয়, শুরু হয় নতুন ঐকতান।

তোমার একটি পদক্ষেপ, সে তো নতুন মানুষদের অভ্যুদয়, তাদের অভিযান।

তোমার মাথা ওদিকে ঘোরে : নতুন প্রেম! তোমার মাথা আবার এদিকে ঘোরে : নতুন প্রেম!

"আমাদের অদৃষ্ট বদলে দাও, অত্যাচারের আধারকে গুঁড়িয়ে ফ্যালো, প্রথমেই ধরো এই সময়কে"— তোমার উদ্দেশে বার বার বলে এই শিশুরা। "যেখানেই হোক আমাদের সম্পদ আর শুভেচ্ছার সারাৎসারকে লালন করো" —তোমাকে অনুনয় ক'রে বলে লোকে।

সর্বকাল থেকে এসে সর্বত্র তুমি যাবে।

### বিদায়

হেমন্ত ইতিমধ্যেই!—কিন্তু কেন চিরন্তন রৌদ্রের জন্যে আকুতি যদি আমরা স্বর্গীয় আলোকের আবিষ্কারে ব্যাপৃত হ'য়ে থাকি—ঋতুচক্রে যারা মরে তাদের কাছ থেকে দূরে ?

হেমন্ত। নিশ্চল কুয়াশার মধ্যে আমাদের উঁচু বজরা দুর্দশার বন্দর অভিমুখে ঘোরে, ঘোরে বিরাট শহর অভিমুখে, যার আকাশ আগুনে আর কাদায় দাগা। আঃ, পচা ন্যাকড়া, বৃষ্টিভেজা রুটি, নেশা, হাজার প্রেম যা আমাকে ক্রুশবিদ্ধ করেছে। ও ক্ষান্ত হবে না তাহলে, লক্ষ লক্ষ হৃদয় আর শরীরের অধীশ্বরী এই প্রেতিনী, তাদের বিচার হবে! আমি আবার দেখতে পাচ্ছি আমাকে, আমার চামড়া কাদায় আর ব্যাধিতে ক্ষ'য়ে গেছে, আমার চুল আর বগল কীটে ভরা, আরো বড় বড় কীট হৃৎপিণ্ডের ভিতরে, আমি বয়সহীন অনুভূতিহীন অজানাদের মধ্যে শায়িত।... আমি সেখানে মরতে পারতাম।... ভয়াবহ স্মৃতিজাগরণ! দুর্দশাকে আমি ঘৃণা করি।

আর শীতকে আমি বড় ভয় করি, কেননা সে আরামের ঋতু!

—মাঝে মাঝে আমি আকাশে দেখি সীমাহীন বেলাভূমি আনন্দমগ্ন শ্বেত জাতিতে আবৃত। আমার উর্ধ্বে এক বিশাল স্বর্ণপোত, সকালের হাওয়ায় তার বহুবর্ণের ধ্বজপতাকা আন্দোলিত। আমি সৃষ্টি করেছি সমস্ত উৎসব, সমস্ত বিজয়, সমস্ত নাটক। আমি চেষ্টা করেছি উদ্ভাবন করতে নতুন ফুল, নতুন তারা, নতুন রক্তমাংস, নতুন ভাষা। আমি ভেবেছি অমানুষী শক্তি আমার করায়ত্ত হয়েছে। এখন, আমার কল্পনা এবং স্মৃতিকে আমায় কবর দিতে হবে! এক চমৎকার শিল্পী-খ্যাতি গেল রসাতলে!

আমি! আমি নিজেকে বলেছি দ্রষ্টা অথবা দেবদূত, সমস্ত নীতির বন্ধন থেকে যে মুক্ত; সেই আমি ফিরে এলাম মাটিতে একটা কর্তব্যের অন্বেষণে, কর্কশ বাস্তবকে চেপে ধরার দায় নিয়ে। চাষী!

আমি কি ভুল করলাম? করুণা কি আমার পক্ষে মৃত্যুর দোসর হবে?

অবশেষে আমি ক্ষমা চাইব মিথ্যা দিয়ে নিজেকে পুষ্ট করার জন্যে। এবার যাই।

কিন্তু একটাও বন্ধু-হাত নেই! কোথায়ই বা সাহায্য পাওয়া যাবে?

*

হ্যাঁ, নতুন সময় আর কিছু না হোক খুব কঠোর।

কারণ আমি বলতে পারি জয় আমার অধিগত: দাঁতের কড়মড়, আগুনের হিসহিস, দূষিত দীর্ঘশ্বাস নরম হ'য়ে আসছে। সমস্ত অশুচি স্মৃতি বিলুপ্ত হ'য়ে যাচ্ছে। আমার শেষ অনুশোচনাগুলো স'রে পড়ছে—ভিক্ষুক, দস্যু, মৃত্যুর সুহৃদ, সব রকম অনগ্রসরদের জন্যে যত ঈর্ষা।—অভিশপ্তেরা, আমি যদি প্রতিশোধ নিতাম!

সম্পূর্ণ আধুনিক হতে হবে।

স্তবগান নয়: যতখানি এগোনো গেছে ধ'রে রাখতে হবে। কঠিন রাত্রি! শুকনো রক্ত আমার মুখের উপর ধোঁয়া ছড়ায়, আমার পিছনে কিছু নেই কেবল ঐ সাংঘাতিক ঝোপটা ছাড়া। আত্মিক সংগ্রাম মানুষের লড়াইয়ের মতোই নির্মম; কিন্তু ন্যায়ের উপলব্ধি একমাত্র ভগবানেরই আনন্দ।

এখন এ হল প্রাক্কাল। এস আমরা শৌর্যের, প্রকৃত স্নেহের সমস্ত সঞ্চারকে গ্রহণ করি। প্রভাতে এক আবেগময় সহিষ্ণুতায় সজ্জিত হ'য়ে আমরা অপূর্ব নগরগুলিতে প্রবেশ করব।

বন্ধু-হাত সম্বন্ধে কি বলছিলাম! একটা চমৎকার সুবিধা পাওয়া গেছে: আমি মিথ্যাচারী পুরনো সব প্রেমকে বিদ্রূপ করতে পারি, মিথ্যাবাদী ঐ যুগলদের লজ্জার আঘাত দিতে পারি—আমি ওখানে তো দেখেছি নারীদের নরক—এখন আমার পক্ষে সম্ভব হবে একটি আত্মা ও একটি শরীরের মধ্যে সত্যকে আয়ত্ত করা।

ঝ্যুল স্যুপেরভিয়েল

## ধরা

ধরব ওই সন্ধ্যা আর পাথরের স্থির মূর্তিটাকে,
ধরব ছায়া আপেল ওই দেয়াল আর রাস্তার সীমাকে।

ঘুমন্ত মেয়ের গ্রীবা ধরব, তার পা-ও মৃদু চাপে,
তারপর হাত খুলব। কত পাখি ছাড়া পেয়ে যাবে;

কত পাখি হারিয়ে হয় রাস্তা আর সন্ধ্যা আর ছায়া
দেয়াল আপেল আর পাথরের অচঞ্চল কায়া।

হাত, তোমরা ক্ষ'য়ে যাবে ঠিক
বিষম এই খেলায়।
কাটতে হবে তোমাদের একদিন
তীক্ষ্ণ ছুরির ফলায়।

*　　*　　*

আমাকে যখন সবই ছেড়ে চ'লে যায়
তখন তাদের ধরা, করি কী উপায়?
কোন্ হাত দিয়ে ধরব এই ভাবনাকে?
অবশেষে দিনটার ঘাড় শক্ত ক'রে
ধরব কোন্ হাত দিয়ে? খরগোশের মতো
ঝটপট দিনটাকে ধ'রে রাখব বলো
কোন্ হাতে? আমার কি সেই হাত আছে?

আয় ঘুম তুই আয়, আমি তোর মিতা,
আমায় সাহায্য কর, আমার জন্যেই
তুই ধরবি যত কিছু আমি এতক্ষণ
ধ'রেও পারিনি ধরতে। ঘুম, তোর হাত
আমার হাতের চেয়ে অনেক বিরাট।

*

আমার কানের কাছে কোন্ এক মুখ
আয়নার মুখ এক এসে ধীরে ধীরে
সন্তর্পণে ভর দেয় রাতের তিমিরে।
—"ও সুন্দর মুখ, তুমি এইখানে থাকো,
জেগে থাকো অবিচল, ভয় পেয়ো নাকো।
একটি মানুষ আর তার ঘুম এই
রয়েছে তোমার কাছে। এমনটা করো
যাতে দূর সঙ্গী হ'য়ে তারা দু-জনেই
যোজন-বিস্তার বনে ঢুকে পড়ে, লাখো
পাতারা যেখানে সব আছে নত হ'য়ে,
চোখের পাতার মতো বুঁজে আছে সব,
যে-রাজ্যে পাখিরা আছে যারা গান গায়
অন্ধকারে মুড়ে-রাখা ডানার তলায়
ভোরের আলোয় যারা জেগেই নীরব
হ'য়ে যায়, চোখ মেলে গ্যাখে শুধু চেয়ে।"

—"ঘুমোও ঘুমোও তুমি, তোমার শিয়রে
আছি আমি জেগে ঠিক, দেখছি পৃথিবীটা
এখনো রয়েছে কিনা, রাতের ভিতরে
গাছগুলো গাছ কিনা, পথেরা এখনো
নির্বিবাদে মানে কিনা খুশীর খেয়াল,
আর সেই নক্ষত্রটা যাকে তুমি কাল
আবিষ্কার করেছিলে সেও জ্বলে কিনা
আসে কিনা ক্রমে ক্রমে আমাদের কাছে।

এখন ঘুমোও তুমি, এদিকে অনেক
বছরের বোঝা ব'য়ে ক্লান্ত বাড়িগুলো
উপর-নীচের তলা রাজ্যপাট নিয়ে
যাক সব এক মুহূর্ত হাওয়ায় মিলিয়ে।"

—"বিরাট ঘুমের পারে এই যে কথা কয়
সে কি তুমি? পাহাড়ের সারির মতন
যে-ঘুম আড়াল ক'রে আছে মাঝখানে
তার পার থেকে শুনি তোমার কথা কি?
আমি সেই পৃথিবীতে আছি কি এখন
যেখানে বিস্তৃত পথ্ যেন আমাদের
হাতের রেখার মতো, কেউ তো জানে না
কে তাদের জড়ো ক'রে সাজায় এমন?"

—"প্রতি ঘাস প্রতি শীষ চঞ্চল মাছেরা
সবার উপরে আমি রেখেছি নজর,
তাদের টিঁকিয়ে রাখব নিশ্চয় তোমার
মুখ চেয়ে, তারা থাকবে কালকেও জেনো।
আর তুমি খুঁজে পাবে যাতে এ পৃথিবী
তোমার দৃষ্টির কাছে উদ্ভাসিত হয়,
খুঁজে পাবে পোকাদের, খুঁজে পাবে তুমি
চোখের গভীর রং, সময়ের স্বর।
নামুক নামুক ঘুম তোমার উপর,
তোমার বিছানা আহা এরি মধ্যে ভাবে
একদা সে দোলনা ছিল, স্মৃতি জাগে তার।
তোমার হাতের মুঠো খুলুক এবার
ছেড়ে দিক শক্তি-দুর্বলতার সঞ্চয়,
তোমার মস্তিষ্ক আর তোমার হৃদয়
অবশেষে টেনে দিক ভারী পর্দাগুলো,
তোমার রক্তের স্রোত শান্ত হ'য়ে যাক
রাত্রি যাতে পার পায় ঘূর্ণির বিপাক।"

## স্যাঁ-ঝন প্যার্স

### হে অতি বৃদ্ধ বয়স

আমাদের ভাবনা ইতিমধ্যেই ব্রাত থাকতে উঠে পড়ে বড় তাঁবুর মানুষদের মতো, যারা দিন হবার আগেই বাঁ কাঁধে তাদের জিন ব'য়ে লাল আকাশের নিচে হাঁটে।

এই আমাদের ফেলে-চলা জায়গা। মাটির ফল আমাদের পাঁচিলের নিচে, আকাশের জল আমাদের চৌবাচ্চায় এবং পাথরের মস্ত জাঁতাগুলো বালির উপর প'ড়ে।

হে রাত্রি, উপহার কোথায় নিয়ে যেতে হবে, কোথায় রাখতে হবে স্তুতি? আমরা হাতের ডগায়, চেটোর উপরে সদ্য ডানা-গজানো পাখির ছানার মতো তুলে ধরি মানুষের এই অন্ধকার হৃদয়কে যেখানে ছিল আগ্রহ, ছিল উদ্দীপনা এবং কত অপ্রকাশিত ভালোবাসা...

হে রাত্রি, শোনো শূন্য প্রাঙ্গণে এবং নির্জন তোরণের নিচে, পবিত্র ধ্বংসস্তূপ আর চূর্ণ বল্মীকের মাঝখানে গুহাহীন আত্মার প্রবল রাজ-পদক্ষেপ,

যেন ধাতুর চত্বরে সিংহের বিচরণ।

*

অতি বৃদ্ধ বয়স, এই তো আমরা। মানুষের হৃদয়ের পরিমাপ নাও।

## পল এলুয়্যার

### অন্তরঙ্গ

আমি তোমাকে সাহায্য করি
বেড়া ডিঙিয়ে যেতে
কাঁচা রাস্তায় না চলতে
আমাদের স্বপ্ন থেকে কিছু না ছেড়ে দিতে।
আমরা ভুলি কোমল বালি
ঘন সমুদ্র গুমোট আকাশ

সহিষ্ণুতায় ভারী প্রহর
এবং অন্ধকারে সেই সব দূরত্ব
যা তোমার মুখের সামনে স্পর্ধিত।
আমাদের সূর্য আমাদের সমর্পণ করেছে
তার উষ্ণত্বক মুক্তির
আমরা নীল মুখে চুমু খাই
গন্ধ নিশ্বাস আলো
অতি রহস্যময় মাঠের।
তোমার মুখে আমাদের সব কথা
তোমার বুকের বিশুদ্ধ বায়ুর মতো
আনন্দের নূপুরকে গলিয়ে দেয়।

——